সাহেবের নিকট তৎক্ষণাৎ বলিলেন ধর্ম্মাবতার! ইহারা বড় বদ্‌লোক সমুদয় বস্ত্র সৈদাবাদে আরমানি ও ফরাসি বণিকদিগের নিকট বিক্রয় করিয়াছে। দুই হাজার কেন, দুই মাসে ইহারা পাঁচ হাজার বস্ত্র প্রস্তুত করিতে পারে।" সাহেব হুকুম করিলেন ইহাদের চারি জনকে কয়েদ রাখ, আর ইহাদের বাড়ীর সমুদয় মালামাল ক্রোক এবং নীলাম করাইয়া দাদনি টাকা আদায় কর। রামহরি জানিত যে সভারামের ঘরে অনেক টাকা আছে। সে তখন মনে মনে ভাবিতে লাগিল যে আজ ইহাদের বাড়ী লুট করিয়া অনেক টাকা লাভ করিতে পারিবে। তিন বার হরিনাম স্মরণপূর্ব্বক প্যাদা ও সিপাহী সঙ্গে করিয়া মনের আনন্দে সভারামের বাড়ী লুণ্ঠন করিতে চলিল। এদিকে সভারামের এক জন আত্মীয় লোক সিপাহীদিগের পৌঁছিবার দুই তিন মিনিট পূর্ব্বে সভারামের স্ত্রীকে এই বিপদের সংবাদ দিল। এই সময় ইংরেজদিগের কুঠির সিপাহীর নাম শুনিলে, ভয় ও ত্রাসে গর্ভবতী স্ত্রীলোকের গর্ভপাত হইত। সভারামের স্ত্রী আপন পুত্রবধূগণ ও কন্যাকে সঙ্গে করিয়া পলায়নের উদ্যোগ করিল। সাবিত্রী তাহার চলৎশক্তিহীন বৃদ্ধ পিতাকে ক্রোড়ে করিয়া এক জঙ্গলের মধ্যে প্রবেশ করিল। কিন্তু একস্থানে সকলে পালাইলে পাছে ধরা পড়ে, এই আশঙ্কায় সভারামের স্ত্রী ও পুত্রবধূগণ সৈদাবাদের আরমানি বণিকদিগের কুঠির দিকে চলিল। বাড়ী হইতে বাহির হইবামাত্র দেখে যে গোমস্তা সিপাহীগণ সহ তাহাদের বাড়ীরদিকে আসিতেছে। তখন তাহারা ভয় ও ত্রাসে হতবুদ্ধি হইয়া পড়িল, দিগ্বিদিগ জ্ঞানশূন্য হইয়া দৌড়াইতে লাগিল। সিপাহীগণও তাহাদিগকে পলায়নপর মনে করিয়া তাহাদের পশ্চাতে ধাবিত হইল। অনাথা স্ত্রীলোকগণ আর উপায়ান্তর না দেখিয়া ভাগীরথীর বক্ষে ঝাঁপ দিয়া পড়িল। পবিত্রসলিলা ভাগীরথী তাহাদিগের সংসারের সকল যন্ত্রণা দূর করিলেন, অনাথা কন্যাগণকে স্বীয় বক্ষে লুকাইয়া রাখিলেন। কিন্তু বঙ্গীয় কুলাঙ্গার রামহরি, কি সেই দুর্বৃত্ত সিপাহীগণ, অথবা অর্থলোলুপ ইংরেজ বণিক! এখন আর ইহাদের প্রতি কে অত্যাচার করিতে পারে? এসংসারের অত্যাচারীদিগের হস্ত হইতে ইহারা নিষ্কৃতি পাইয়া, অনন্ত মঙ্গলময় পরমেশ্বরের অমৃত ক্রোড়ে অনন্ত কালের নিমিত্ত বিশ্রাম লাভ করিল!

গোমস্তা বাবু সিপাহীগণকে সঙ্গে করিয়া সভারামের শূন্য বাড়ীতে প্রবেশ

করিল। ঘরের সমুদয় জিনিসপত্র বাহির করিয়া বিক্রয়ার্থ কাসিমবাজারের কুঠিতে প্রেরণ করিল। কিন্তু সভারামের গুপ্ত ধন কোথায় রহিয়াছে তাহার সন্ধান পাইল না। এই সময় দেশীয় লোকেরা ঘরের মধ্যে গর্ত্ত করিয়া মাটির নীচে টাকা পুঁতিয়া রাখিত। সভারামের সমুদায় ঘরগুলি ভাঙ্গিয়া ফেলিয়া মৃত্তিকা খনন করিতে আরম্ভ করিল। কিন্তু সমস্ত দিন পরিশ্রম করিয়াও কোথায় যে টাকা রহিয়াছে তাহার কিছুই ঠিক করিতে পারিল না। ইংরেজদিগের কুঠির গোমস্তা এবং সিপাহীগণ এই জন্যই কোন ব্যক্তির বাড়ী লুট করিতে হইলে প্রথম তাহার পরিবারস্থ স্ত্রীলোকদিগকে আটক করিয়া রাখিত; মনে করিত যে স্ত্রীলোকদিগকে প্রহার ও অপমান করিতে আরম্ভ করিলেই তাহারা গুপ্তধন রাখিবার স্থান দেখাইয়া দিবে। যে সকল হতভাগিনী স্ত্রীলোক ইহাদিগের হস্তে পতিত হইত, তাহাদিগের প্রতি ইহারা যেরূপ ঘোর নিষ্ঠুরাচরণ করিত তাহা স্মরণ হইলেও হৃদয় বিদীর্ণ হইয়া যায়। সেই সকল অত্যাচারের নাম উল্লেখ করিয়া আমরা ভাষাকে কলুষিত করিতে ইচ্ছা করিনা। সেই সকল অত্যাচারের মধ্যে ঘোর অশ্লীলতা রহিয়াছে, সভ্যতা ও সুরুচির সীমা লঙ্ঘন না করিয়া কোন ক্রমেই তাহা বর্ণনা করা যায় না।

সমস্ত দিন সভারামের সমুদয় গৃহের মৃত্তিকা খনন করিয়াও রামহরি গুপ্তধনের কোন অনুসন্ধান পাইল না। সে তখন নিতান্ত নিরাশ হইয়া কাসিমবাজারের কুঠিতে প্রত্যাবর্ত্তন করিল, এবং মনে মনে ভাবিতে লাগিল যে সভারামের পুত্রত্রয় এবং জামাতাকে প্রহার করিলে তাহারা নিশ্চয়ই গুপ্ত ধনের ঠিকানা বলিয়া দিবে। এই ভাবিয়া তাহাদিগকে প্রহার করিতে লাগিল। প্রহারের চোটে গোরাচাঁদ ও রামচাঁদ মানবলীলা সম্বরণ করিয়া অত্যাচার হইতে নিষ্কৃতি পাইল। কালাচাঁদ বসাক ও নবীন পাল চুক্তিভঙ্গের অপরাধে কলিকাতা জেলে প্রেরিত হইল।

এদিকে সাবিত্রী পিতাকে লইয়া দুই দিন দুই রাত্রি অনাহারে জঙ্গলের মধ্যে লুকাইয়া রহিল। সাবিত্রী বাল্যকাল হইতে পিতাকে অত্যন্ত ভক্তি করিত এবং যারপরনাই ভালবাসিত। পিতাই সাবিত্রীর জীবনসর্ব্বস্ব, পিতাই তাহার একমাত্র আরাধ্য দেবতা। তজ্জন্য সভারাম সাবিত্রীকে বিবাহ দিবার সময়ে, তাহাকে কখনও শ্বশুরালয়ে না যাইতে হয়, সেই অভিপ্রায়ে নবীন পালকে ঘরজামতা করিয়া রাখিয়াছিল।

দুই দিন দুই রাত্রের পর সাবিত্রী পিতাকে লইয়া কেথাও পলাইয়া যাইবে বলিয়া স্থির করিল। কিন্তু সে এখনও জানে না তাহার মাতা, ভ্রাতৃবধূ ও ভ্রাতাদিগের কি অবস্থা হইয়াছে। অনেক ভাবিয়া চিন্তিয়া সে আপনাদের সেই পরিত্যক্ত বাড়ীতে আসিল। গৃহে প্রবেশ করিয়া দেখিল যে সমুদয় গৃহ ভগ্নাবস্থায় পড়িয়া রহিয়াছে। প্রায় সকল গৃহের ভিটায়ই স্থানে স্থানে খোদিত গর্ত্ত রহিয়াছে। ঘরে এক মুষ্টি অন্ন নাই। দুই দিন দুই রাত্র অনাহারে কালযাপন করিয়াছে। কিরূপে বৃদ্ধ পিতাকে দুইটি অন্ন প্রস্তুত করিয়া দিবে তাহাই ভাবিতে লাগিল। অনেক ভাবিয়া চিন্তিয়া স্থির করিল, যে পলায়ন কালে তাহার গায়ে যে দুই এক খান অলঙ্কার ছিল, তাহা বিক্রয় করিয়া সৈদাবাদের বাজার হইতে চাউল ক্রয় করিয়া আনিবে। এই ভাবিয়া পিতাকে একাকী গৃহে রাখিয়া সে সৈদাবাদ অভিমুখে গমন করিল। যাইতে যাইতে পথে সৈদাবাদের আরমানি বণিক আরাটুন সাহেবের মেমের আয়ার সঙ্গে তাহার সাক্ষাৎ হইল। এই আয়ার নাম বদরন্নেসা। এই স্ত্রীলোকটি আরাটুন সাহেবের মেমের নিমিত্ত বস্ত্রাদি ক্রয় করিতে পূর্ব্বে বরাবর সভারামের বাড়ী আসিত। সুতরাং বদরন্নেসার সহিত সভারামের পরিবারস্থ সমুদয় স্ত্রীলোকের বিশেষ আত্মীয়তা ছিল। বদরন্নেসা সাবিত্রীকে দেখিবামাত্র তাহার গলা ধরিয়া কাঁদিতে লাগিল। সাবিত্রীও কাঁদিতে কাঁদিতে তাহাকে জিজ্ঞাসা করিল "আমার মা এবং ভাইবৌদের কি হইয়াছে বলিতে পার? তাহারা কি তোমাদের কুঠিতে পলাইয়া আছে?"

বদরন্নেসা ভগ্ন স্বরে বলিল, "কাল তোমার মাতা ও ভ্রাতৃবধূদের লাস নদীতে ভাসিয়া উঠিয়াছিল। আমি স্বচক্ষে তাহাদের তিন জনের লাস দেখিয়াছি। তোমার ভাই রায়চাঁদ ও গোরাচাঁদকে প্রহার করিতে করিতে সাহেবের লোকেরা মারিয়া ফেলিয়াছে। তাহাদের লাস মেথরগণ নদীতে ভাসাইয়া দিয়াছে। তোমার স্বামীকে এবং জ্যেষ্ঠ ভাইকে কলিকাতার জেলে পাঠাইয়াছে।"

এই কথা শুনিবামাত্র সাবিত্রী শোকে মূর্চ্ছিত হইয়া পড়িল। বদরন্নেসা তাহার মস্তক ক্রোড়ে করিয়া রাস্তার পার্শ্বে বসিল। অনেকক্ষণ পর সে চেতনা প্রাপ্ত করিল এবং শিরে করাঘাত পূর্ব্বক আবার কাঁদিতে লাগিল। তখন বদরন্নেসা তাহাকে অনেক বুঝাইয়া বলিল, এই প্রকাশ্য রাস্তায়

বসিয়া তুমি কাঁদিয়া অনর্থক গোল করিও না। তোমাদের ঘরের গুপ্তধন নাকি কিছুই পায় নাই। হয়ত তোমাকে ধরিয়া নিয়া গুপ্তধনের অনুসন্ধান লইবার চেষ্টা করিতে পারে। কিন্তু শোকে সাবিত্রীর কর্ণ বধির হইয়াছে। বদরন্নেসা কি বলিতেছে তাহাও সে বুঝিতে পারিল না। পরে বদরন্নেসা তাহাকে টানিতে টানিতে পুনরায় তাহাদের সেই গৃহে লইয়া গেল। তাহার মাথায় জল ঢালিতে লাগিল। সাবিত্রী সময় সময় অচৈতন্য হইয়া পড়িতে লাগিল। তাহার ঘন ঘন মূর্চ্ছা হইতে লাগিল। বদরন্নেসা ভাবিল যে কিছু আহার না করিলে ইহার শরীর আরও দুর্ব্বল হইয়া পড়িবে, শোকে মরিয়া যাইতে পারে। এই ভাবিয়া সে তখন সাবিত্রীকে তাহার পিতার পার্শ্বে শোয়াইয়া রাখিয়া পুনরায় সে আরাটুন সাহেবের কুঠিতে আসিল। আরাটুন সাহেবের মেমের নিকট আদ্যোপান্ত সমুদয় বর্ণন করিবামাত্র তাঁহার স্ত্রীজাতিসুলভ করুণহৃদয় অত্যন্ত বিগলিত হইল। তিনি তৎক্ষণাৎ দুই তিন টাকার চাউল ডাইল ইত্যাদি আহারীয় দ্রব্য তিন চারি জন লোক দ্বারা বদরন্নেসাকে সঙ্গে দিয়া সভারামের বাড়ী পাঠাইয়া দিলেন। কিন্তু সাবিত্রী কি এখন রন্ধন করিতে পারে, না আহার করিতে পারে? শোকে তাহার হৃদয় দগ্ধ হইতেছে। বদরন্নেসা বারম্বার প্রবোধ দিতে লাগিল। কিন্তু এইরূপ শোকের সময় কোন প্রবোধবাক্যই হৃদয়ে সান্ত্বনা প্রদান করিতে পারে না।

বৃদ্ধ সভারাম এখন পর্য্যন্ত কিছুই শুনে নাই। কিছুকাল পরে সে বলিল— "সাবিত্রী গলা শুকাইয়া গিয়াছে এক ফোঁটা জল।" তখন আবার পিতার দুরবস্থা দেখিয়া সাবিত্রীর হৃদয় আরও শোকে বিদ্ধ হইতে লাগিল। সে উঠিয়া পিতাকে একটু জল দিয়া পিতার নিমিত্ত ভাত রাঁধিতে আরম্ভ করিল। অন্ন প্রস্তুত হইলে পিতাকে আহার করাইল। কিন্তু নিজে কিছুই খাইল না। বদরন্নেসা মুসলমান। সে সাবিত্রীকে ধরিয়া তাহার মুখে অন্ন দিতে পারে না। ভাত রাঁধিবার সময় বদরন্নেসা স্থানান্তরে যাইয়া বসিয়াছিল; কিন্তু বারম্বার সাবিত্রীকে ভাত খাইতে বলিতে লাগিল। সাবিত্রী কোন ক্রমে কিছু খাইতে চাহে না। পরে বদরন্নেসা বলিল "বাছা তুমি অনাহারে মরিয়া গেলে তোমার এই বৃদ্ধ চলৎশক্তি হীন পিতাকে কে একটু জল দিবে বল দেখি?" বদরন্নেসা বারম্বার এই কথা বলিলে সাবিত্রী অগত্যা দুইটি অন্ন জলের মধ্যে মাখিয়া সেই ভাতের জল খাইল। তখন বেলা

প্রায় অবসান হইয়া আসিয়াছে। বদরন্নেসা একটি প্রদীপ জ্বালিয়া দিয়া স্বস্থানে প্রস্থান করিল।

সভারাম আহারের পর কিছু সুস্থ হইল। এবং সাবিত্রীকে জিজ্ঞাসা করিল—"বাছা! তোমার মা এবং ভাইদের কোন তত্ত্ব পাইয়াছ?"—সাবিত্রী আর ক্রন্দন সম্বরণ করিতে পারিল না। মাতা, ভাই এবং ভ্রাতৃবধূদিগের মৃত্যুর সমুদয় বিবরণ পিতার নিকট বিবৃত করিল। সভারাম তচ্ছ্রবণে মূর্চ্ছিত হইয়া পড়িয়া রহিল। এই হইতে সভারাম ক্ষিপ্তপ্রায় হইল। প্রায় সর্ব্বদাই আত্মবিস্মৃত হইয়া থাকিত, কখন কখন তাহার জ্ঞানের উদয় হইত।

সাবিত্রী এইরূপে পিতাকে লইয়া সেই ভগ্ন গৃহে অবস্থান করিতে লাগিল। ১৭৬৬ সনের জানুয়ারি মাসে তাহাদের এই বিপদ উপস্থিত হইল। কিন্তু জানুয়ারি হইতে জুলাই পর্য্যন্ত এই বাড়ীতে ছিল। নিজের যে দুই এক খানা অলঙ্কার ছিল, তাহাই বিক্রয় করিয়া আহারের সংস্থান করিতে লাগিল। আর মধ্যে মধ্যে আরাটুন সাহেবের মেম কিছু কিছু সাহায্য করিতেন। বদরন্নেসা দুই এক দিন অন্তর তাহার বাড়ীতে আসিয়া তত্ত্ব খবর লইত। সমুদায় গ্রাম জনশূন্য হইয়া পড়িয়াছে। যে সকল তাঁতি ও অন্যান্য লোক সভারামের লাখেরাজ ভূমিতে প্রজা ছিল, তাহারাও সকলে পলাইয়া গিয়াছে। জুলাই মাসের প্রারম্ভে অর্থাৎ ১১৭২ সনের আষাঢ় মাসে সাবিত্রীর আর আহারের সংস্থান ছিল না, সেই জন্যই সে আষাঢ় মাসে এক দিবস বাড়ীর বাগিচা হইতে কয়েকটি আম লইয়া বাজারে বিক্রয় করিতে চলিয়া ছিল। কিন্তু সেই দিন রাত্রেই রামহরি লোক জন সঙ্গে করিয়া আসিয়া তাহাকে ধৃত করিল।

পাঠকদিগের স্মরণ থাকিতে পারে যে রামহরি সাবিত্রীকে ধৃত করিবার সময় বলিয়া ছিল যে "সরকারী কাজ" আজ তোকে কখন ছাড়িয়া যাইব না। সাহেবদিগের যে কোন কার্য্য হউক রামহরি তাহাই সরকারী কার্য্য বলিয়া মনে করিত। কিন্তু যে "সরকারী কার্য্যের" নিমিত্ত সাবিত্রীকে বলপূর্ব্বক লইয়া গেল তাহাই এই স্থানে বিবৃত করিতেছি।

ইতিপূর্ব্বে ভারতবর্ষের ভাবী গবর্ণর জেনারেল ওয়ারেণ হেষ্টিংস কাসিমবাজারের ফেক্টরীর আসিষ্টাণ্ট ছিলেন। ওয়ারেণ হেষ্টিংস্ কতকটা অর্থলোভী ছিলেন বটে, কিন্তু তিনি ইন্দ্রিয়াসক্ত ছিলেন না। বিশেষতঃ তাঁহার কাসিমবাজারে অবস্থান কালে তিনি সস্ত্রীক বাস

বাস করিতেছিলেন। এখানেই তাঁহার প্রথমা স্ত্রী ও তাঁহার সেই স্ত্রীর গর্ভজাত সন্তানের মৃত্যু হয়। ওয়ারেণ হেষ্টিংসের পর লেপ্টেনেন্ট ডব্‌সন্ এখানে আসিষ্টান্ট নিযুক্ত হইয়া আসিলেন। ইনি ওয়ারেণ হেষ্টিংসের অব্যবহিত পরেই এখানে আসিয়া ছিলেন কি না তাহা জানিনা। কিন্তু উপন্যাসের লিখিত এই ঘটনার সময়ে ডব্‌সন্ সাহেবই ফেক্টরীর আসিষ্টান্টের পদে নিযুক্ত ছিলেন। ইনি কিছু ইন্দ্রিয়াসক্ত এবং লম্পট ছিলেন। ফেক্টরীর বাঙ্গালী গোমস্তারা সর্ব্বদাই ইহাকে দেশীয় স্ত্রীলোক জুটাইয়া দিত। যদি কখনও কোন বাঙ্গালী গোমস্তা এই রূপ কুকার্য্য করিতে অসম্মতি প্রকাশ করিত, তবে ইনি তৎক্ষণাৎ তাহার নামে রিপোর্ট করিয়া তাহাকে বরখাস্ত করাইয়া দিতে চেষ্টা করিতেন। বাঙ্গালী জাতি চাক্‌রীর নিমিত্ত বিশেষ লালায়িত। জগতে এমন কি কুকার্য্য আছে যে অনেকানেক বাঙ্গালী চাকরীর প্রত্যাশায় তাহা করিতে সঙ্কুচিত হয়েন? চাকরী বাঙ্গালীর প্রাণ, চাকরী বাঙ্গালীর জীবন সর্ব্বস্ব, চাকরী বাঙ্গালীর একমাত্র উপাস্য দেবতা। বিশেষতঃ এই সময়ে যাহারা ইষ্টইণ্ডিয়া কোম্পানির রেসমের কুঠিতে কিম্বা লবণের গোলায় চাক্‌রি পাইত তাহারাই এক মাত্র দেশের নবাব। স্থতরাং কাসিমবাজারের কুঠিতে যখন যে গোমস্তা থাকিত তাহাকেই ডব্‌সন্ সাহেবের এই সকল কুক্রিয়ার সাহায্য করিতে হইত।

এখন রামহরি কাসিমবাজারের কুঠির গোমস্তা। ইহার কর্ত্তব্য জ্ঞান কিছু অধিক প্রখর ছিল। "সরকারী কার্য্য" প্রাণপণে চেষ্টা করিয়া করিত। ডব্‌সন্ সাহেবের এই সকল কুক্রিয়ার সহায়তা করা সে "সরকারী কার্য্য" বলিয়া মনে করিত। কিন্তু সম্প্রতি কাসিমবাজারের চতুঃপার্শ্বস্থ গ্রাম সকল জনশূন্য হইয়া পড়িয়াছে। রামহরি আর "সরকারী কার্য্য" চালাইয়া উঠিতে পারিতেছে না।

এক দিন ডব্‌সন্ সাহেব রামহরিকে বলিলেন—"শালা বজ্জাৎ তোম কুছ্ কাম্‌কা আদ্‌মী নেই—তোম্‌কো বরখাস্ত কর্‌নে হো গা"—

রামহরি দেখিল যে ভারি বিপদ। সাহেবের মনস্তুষ্টির নিমিত্ত প্রাণপণে স্থানে স্থানে স্ত্রীলোক অনুসন্ধান করিতে লাগিল। কিন্তু চারি পাঁচ দিন ঘুরিয়া ঘুরিয়াও কৃতকার্য্য হইতে পারিল না। রামহরি তখন কোন দূরবর্ত্তিস্থানে স্ত্রীলোকের অনুসন্ধানে যাইবে বলিয়া সাত দিবসের বিদায়ের

প্রার্থনা করিল। কিন্তু ডব্‌সন্ সাহেব তাহাকে বিদায় দিতে সম্মত হইলেন না; সাহেবের জরুরি কাজ। কোনরূপ বিলম্ব সহ্য হয় না। ইহার পর আর এক দিন রবিবার অপরাহ্নে ডব্‌সন্ সাহেব গির্জ্জা হইতে গৃহে প্রত্যাবর্ত্তন পূর্ব্বক রামহরিকে ডাকিয়া পাঠাইলেন। রামহরি কাঁপিতে কাঁপিতে সাহেবের সম্মুখে উপস্থিত হইল। সাহেব সক্রোধে বলিয়া উঠিলেন——"বজ্জাৎ তোমারা ইয়াদ্ নেই, তিন চারি দফে, হাম্ তোম্‌কো মাফ্ কিয়া—" * * * *

পাছে চাকুরী যায়, সেই ভয়ে রামহরি ভারি ত্রাসিত হইল। "থ্যাঙ্ক ইউ সার" ( Thank you sir ) "বেরিগুড্ সার" ( very good sir ) এই বলিয়া সাহেবের গৃহ হইতে বাহিরে আসিল। মনে মনে স্থির করিল আজ যাহা হয় একটা করিতেই হইবে। অনেক অনুসন্ধানের পর জানিতে পাইল যে সভারামের ভাঙ্গা বাড়ীতে তাহার কন্যা সাবিত্রী বাস করিতেছে। তখন সাবিত্রীর নিকট আসিয়া তাহাকে প্রলুব্ধ করিবার চেষ্টা করিতে লাগিল। কিন্তু সাবিত্রী সত্য সত্যই সত্যবানের স্ত্রী সাবিত্রীর ন্যায় অতি সচ্চরিত্রা রমণী। কিছুতেই সে ধর্ম্ম বিসর্জ্জন করিতে সম্মত হইল না। বরং সে পলায়নের উপায় দেখিতে লাগিল। কিন্তু মুমূর্ষু পিতাকে পরিত্যাগ করিয়া কি রূপে পলায়ন করিবে। সুতরাং অহর্নিশ সে কেবল পরমেশ্বরকে ডাকিতে লাগিল। রামহরির কথা যখনই স্মরণ হইত তখনই বলিয়া উঠিত "দীনবন্ধু বিপদ ভঞ্জন হরি আমার ধর্ম্ম রক্ষা কর"। দুই তিন দিন চেষ্টা করিয়া যখন রামহরি দেখিতে পাইল যে সাবিত্রী কিছুতেই প্রলুব্ধ হয় না, সে কোন ক্রমেই ধর্ম্ম বিসর্জ্জন করিতে সম্মত হয় না, তখন মনে মনে সে স্থির করিল যে রেসমের কুঠির দুই তিন জন প্যাদা সঙ্গে করিয়া তাহাকে বলপূর্ব্বক সাহেবের নিকট লইয়া যাইবে। তাই আজ সাবিত্রীকে বলপূর্ব্বক ধরিয়া আনিয়া ডব্‌সন্ সাহেবের কুঠির বারাণ্ডায় বসাইয়া রাখিয়াছে। সাবিত্রী ভয় ও ত্রাসে কাঁপিতেছে; বিপদ ভঞ্জন হরি আমাকে রক্ষা কর" মনে মনে এইরূপে ঈশ্বরকে ডাকিতেছে।

রাত্র আট ঘটিকার সময় সাবিত্রীকে বারাণ্ডায় রাখিয়া রামহরি ডব্‌সন্ সাহেবের গৃহে প্রবেশপূর্ব্বক সাহেবকে এই শুভ সংবাদ প্রদান করিল। সাহেব বড় খুসি হইয়া সত্বর বলিয়া উঠিলেন " লে আও।"

কিন্তু পাঠক! সংসারের কার্য্যকলাপ কি ন্যায়বান পরমেশ্বর কর্ত্তৃক

পরিশাসিত হইতেছে না? কার্য্য-জগতে জগত পিতার কি অপূর্ব্ব কৌশল পরিলক্ষিত হয় না? মঙ্গলময় পরমেশ্বর পাপিকে কুকার্য্য হইতে বিরত রাখিবার জন্য, অসহায় দুর্ব্বলকে পাপাশক্ত নিষ্ঠুরদিগের অত্যাচার হইতে রক্ষা করিবার নিমিত্ত কার্য্যকারণশৃঙ্খল দ্বারা সেই নৃশংস পাপীদিগের হস্ত-পদ বন্ধন করিয়া রাখিয়াছেন।

রামহরি সাবিত্রীকে গৃহ মধ্যে লইয়া যাইতে বাহিরে বারাণ্ডায় আসিবা-মাত্র দেখে যে কাসিমবাজারের কুঠির প্রধান কার্য্যাধ্যক্ষ ফ্রান্সিস্ সাইক সাহেব বারাণ্ডায় উপস্থিত। সাইক্ সাহেবের কোন ইন্দ্রিয় দোষ ছিল না। বরং তিনি অন্যান্য সাহেবদিগের এই সকল কুক্রিয়া ও কুব্যবহার নিবারণ করিতে সাধ্যানুসারে চেষ্টা করিতেন। রামহরিকে দেখিবামাত্র সাইক্ সাহেব বলিলেন "এ স্ত্রীলোকটি কে?" রামহরি একেবারে অপ্রস্তুত। সে হঠাৎ বলিয়া উঠিল, "ধর্ম্মাবতার! অন্ধকার রাত্রে একটি বৈষ্ণবী পথ হারা হইয়া পড়িয়াছিল। আমি রাস্তায় ইহাকে এইরূপ দুরবস্থাপন্ন দেখিয়া সঙ্গে করিয়া আনিয়াছি; আজ আমার বাসায় থাকিবে; রাত্রি প্রভাতে কাল আপন আখড়ায় চলিয়া যাইবে।"

সাইক্ সাহেব এখন অত্যন্ত ব্যস্ত হইয়া আসিয়াছেন। আর দ্বিতীয় প্রশ্ন না করিয়া গৃহের মধ্যে প্রবেশ করিলেন। ডবসন্ সাহেবের প্রকোষ্ঠ দ্বারে ঘন ঘন আঘাত পূর্ব্বক বলিতে লাগিলেন লেপ্টেন্যান্ট ডবসন" "লেপ্টেন্যান্ট ডবসন্।" গৃহ মধ্য হইতে প্রত্যুত্তর হইল "কাম ইন মেস্তের সাইক।" (Come in Mr. Sykes)। মেস্তর সাইক প্রবেশ পূর্ব্বক বলিতে লাগিলেন "লেপ্টেন্যান্ট ডবসন্ তোমাকে এই মুহূর্ত্তেই দিনাজপুর রওনা হইতে হইবে। পঞ্চাশ জন গোরা এবং দুইশত সিপাহী সঙ্গে করিয়া তুমি এখনই দিনাজপুর যাও। কেন্টন্‌মেন্টে মেজর সেড্‌লিকে আমি সব প্রস্তুত রাখিতে লিখিয়াছি। বোধ হয় তিনি এতক্ষণ সব বন্দোবস্ত করিয়া রাখিয়াছেন। তুমি এক মুহূর্ত্তও বিলম্ব করিতে পারিবে না। দিনাজপুর সেই আরমানিয়ান বণিক ক্যারাপিট আরাটুনের লবণের গোলায় প্রায় ত্রিশ হাজার মণ লবণ মজুত আছে। তাহাকে বারম্বার সমুদয় লবণ ট্রেডিং কোম্পানির নিকট বিক্রয় করিতে অনুরোধ করিয়াছি। কিন্তু সে কিছুতেই সম্মত হইতেছে না। তাহাকে অবশেষে ২৲ টাকা হারে প্রত্যেক মণের মূল্য দিতে আমরা স্বীকার করিয়াছি, তত্রাচ সে সম্মত হইল না। তুমি সেখানে

যাইয়া প্রথমতঃ ২৲ টাকা হারে মূল্য দিতে প্রস্তাব করিবে। যদি এখনও সম্মত না হয়, তাহার গোলা ভাঙ্গিয়া সমুদায় লবণ আমাদের গোলায় নিয়া মজুত রাখিবে। তাহার গোমস্তার নিকট ২৲ টাকা হারে মূল্য পাঠাইয়া দিবে।"

ডবসন্ সাহেব বলিলেন "আপনি ঘরে যান্, আমি এখনই রওনা হইব"। কিন্তু সাইক সাহেব অত্যন্ত কাজের লোক। তিনি বলিলেন "তোমাকে রওনা করিয়া দিয়া আমি ঘরে ফিরিয়া যাইব। তুমি চাকরদিগকে জিনিসপত্র বান্ধিতে বল।" ডবসন্ দেখিলেন তিনি রওনা না হইলে সাইক সাহেব যাইবেন না। সুতরাং তাড়াতাড়ী জিনিসপত্র বান্ধিতে হুকুম দিলেন। বাহিরে আসিয়া রামহরিকে এক পদাঘাত পূর্ব্বক বলিলেন "শালা সাইক সাহেবকো দেখ্‌তা নাই, সামলাও"

রামহরি সাহেবের সুচারু পদাঘাত প্রাপ্তিমাত্র বাহিরে আসিয়া সাবিত্রীকে বলিলেন—"পালা—পালা—আজ সাহেবকে অনেক বলে কয়ে তোকে ছাড়িয়া দিলাম।" সাবিত্রী প্রায় সংজ্ঞা শূন্য হইয়াছিল। এই কথা শুনিবামাত্র তাহার শরীরে নব বলের সঞ্চার হইল। সে দিগ্বিদিগ জ্ঞান শূন্য হইয়া প্রাণপণে দৌড়াইতে আরম্ভ করিল। রাত্র ঘোর অন্ধকার। কোন্ দিকে যে দৌড়াইয়া যাইতেছে তাহাও জানে না। "হে পরমেশ্বর আজ তুমিই রক্ষা করিলে—তুমিই রক্ষা করিলে" এই বলিতে বলিতে সে অবিশ্রান্ত দৌড়াইতে লাগিল।

---

## পঞ্চদশ অধ্যায়।

### লুট্ না বাণিজ্য।

১৭৬৫ সনে ইষ্ট ইণ্ডিয়া কোম্পানির কর্ম্মচারিগণ বঙ্গদেশে লণের বাণিজ্য সম্বন্ধে যেরূপ নিয়ম প্রচার করিলেন, তাহা সবিস্তারে উল্লেখ না করিলে, পাঠক ও পাঠিকাগণ উপন্যাসের এই অধ্যায়ের ঘটনা সমূহ সম্যক্‌রূপে হৃদয়ঙ্গম করিতে পারিবেন না। অতএব এই অধ্যায়ের প্রারম্ভে সেই সকল ঐতিহাসিক ঘটনারই উল্লেখ করিতেছি।

মুসলমান কুলতিলক, বঙ্গের শেষ সুবাদার, উদারচেতা, ন্যায়পরায়ণ,

প্রজাহিতৈষী কাসিমালি যে জন্য ইংরাজদিগের কোপানলে নিপতিত হইয়াছিলেন, যেরূপে তিনি সিংহাসনচ্যুত হইলেন, তাহা বোধ হয় বাঙ্গালী পাঠক মাত্রেই অবগত আছেন। ইষ্ট ইণ্ডিয়া কোম্পানির কর্ম্মচারিগণ তাহাদের নিজ নিজ বাণিজ্যের পণ্য দ্রব্যের উপর দেশ প্রচলিত নিয়মানুসারে মাশুল দিতে অস্বীকার করিলেন। কাসিমালি দেখিলেন যে ইংরেজগণ কোন ক্রমেই মাশুল দিতে সম্মত হইতেছেন না; সুতরাং কেবল দুর্ব্বল বাঙ্গালিবণিকদিগের নিকট হইতে মাশুল আদায় করা তিনি নিতান্ত অন্যায় মনে করিলেন। তিনি তখন দেশের রাজা। কি প্রকারে তিনি একশ্রেণীস্থ প্রজাদিগকে মাশুলের দাবী হইতে অব্যাহতি দিয়া অপর শ্রেণীস্থ লোকের নিকট হইতে মাশুল আদায় করিবেন? তিনি ন্যায়পরতার অনুরোধে মাশুল আদায় প্রথা একেবারে রহিত করিতে কৃত-সংকল্প হইলেন। কিন্তু খৃষ্ট ধর্ম্মাবলম্বী সুসভ্য ইংরেজ বণিকগণ বলিয়া উঠিলেন যে বাঙ্গালী দিগের নিকট হইতে অবশ্য মাশুল লইতে হইবে। শুদ্ধ কেবল তাহাদিগকে মাশুলের দাবী হইতে অব্যাহতি দিতে হইবে। অখৃষ্টান কাসিমালি ইংরেজদিগের এই নূতন খৃষ্ট ধর্ম্মোচিত ব্যবহারের মর্ম্ম গ্রহণে সম্পূর্ণ অসমর্থ ছিলেন। তিনি ইংরেজ রাজনীতির নিগূঢ় তত্ত্বে সম্পূর্ণ অশিক্ষিত; সুতরাং এইরূপ প্রস্তাবে কখনও সম্মত হইলেন না। ইহাতেই ইংরেজদিগের সহিত তাঁহার বিবাদ হইল, এবং অবশেষে ইংরেজদিগের চক্রান্তে পড়িয়া তাঁহাকে সিংহাসনচ্যুত হইতে হইল। *

১৭৬৪ সনে মীর কাসিমের সিংহাসন চ্যুতির সংবাদ বিলাতে পৌঁছিলে পর ইষ্ট ইণ্ডিয়া কোম্পানির ডিরেক্টরগণ মনে করিলেন যে তাহাদের কলিকাতাস্থ কর্ম্মচারিগণ যেরূপ অন্যায় ব্যবহার আরম্ভ করিয়াছেন, দেশীয় বণিকদিগের উপর তাহারা যেরূপ অত্যাচার করিতেছেন; তাহাতে অনতিবিলম্বেই বঙ্গদেশে তাহাদের আধিপত্য একেবারে লোপ হইবে। ডিরেক্টরদিগের মধ্যে সালিবান্ নামক একজন ইংরেজ বিশেষ ন্যায়পরায়ণ ছিলেন। তিনি লর্ড ক্লাইবের পরম শত্রু। তাঁহার বিশ্বাস ছিল যে ক্লাইব একেবারেই ধর্ম্মাধর্ম্ম জ্ঞানশূন্য লোক; অর্থলোভে সকল প্রকার কুকার্য্য দ্বারাই হস্ত কলঙ্কিত করিতে সমর্থ ছিলেন। †

* Vide note (5) in the appendix

† Vide note ( 2 ) in the appendix.

ইহাঁরই ভয়ে ক্লাইবের আর ভারতবর্ষে আসিবার বড় ইচ্ছা ছিল না। কিন্তু মীরকাসিমের সিংহাসনচ্যুতির পর, ডিরেক্টরগণ ক্লাইবকে ভারতবর্ষে প্রেরণ করিবেন বলিয়া স্থির করিলেন। এদিকে ক্লাইব নিজেও উপযাচক হইয়া ডিরেক্টরদিগের নিকট ১৭৫৪ সনের ২৭ শে এপ্রিল এই মর্ম্মে এক পত্র * লিখিলেন যে তাঁহাকে পুনর্ব্বার বঙ্গদেশে প্রেরণ করিলে তিনি কোম্পানির কার্য্যকারকদিগকে লবণ, তামাক এবং গুবাকের বাণিজ্যে লিপ্ত হইতে দিবেন না ক্লাইব এইরূপ অঙ্গীকার করিয়া ভারতবর্ষে আসিলেন।

ডিরেক্টরগণ ক্লাইবকে ভারতবর্ষে প্রেরণ করিবার অব্যবহিত পরেই অর্থাৎ ১৭৬৪ সনের ১লা জুন ইষ্ট ইণ্ডিয়া কোম্পানির কলিকাতাস্থ কর্ম্মচারিদিগকে লবণ, তামাক এবং গুবাকের বাণিজ্য বিষয়ে যেরূপ নিয়ম অবলম্বন করিতে হইবে তৎসম্বন্ধে উপদেশ প্রদান পূর্ব্বক একখানি সুদীর্ঘ পত্র † কলিকাতা কৌন্সিলে প্রেরণ করিলেন। ডিরেক্টরদিগের সেই পত্রে এইরূপ আদেশ ছিল যে কলিকাতার গবর্ণর এবং কৌন্সিল মুর্শিদাবাদের বর্ত্তমান নবাবের সহিত পরামর্শ করিয়া তাঁহার সম্মতি গ্রহণ পূর্ব্বক লবণ, তামাক এবং গুবাকের বাণিজ্য সম্বন্ধে নিয়ম সংস্থাপন করিলেন, নবাবের লাভালাভের প্রতি বিশেষ দৃষ্টি রাখিবেন, এবং দেশীয় বণিক ও দেশীয় প্রজা সাধারণের যাহাতে অনিষ্ট না হয় তৎপ্রতি বিশেষ লক্ষ্য স্থাপন পূর্ব্বক নিয়মাবলী প্রস্তুত করিবেন।

কিন্তু সে সময়ে ইংরাজগণ কেবল অর্থলোভেই এ দেশে আগমন করিতেন। সেই সকল অর্থলোলুপ, স্বার্থপরায়ণ, নীচাশয় ইংরাজ এই সকল উপদেশের সম্পূর্ণ বিপরীত আচরণ করিলেন। ক্লাইবও তাঁহার অঙ্গীকার একেবারে বিস্মৃত হইলেন। নবাবের সম্মতি গ্রহণ করা দূরে থাকুক, নবাবের নিকট কোন কথা জিজ্ঞাসা করাও হইল না। ১৭৬৫ সালের ১০ই আগষ্ট তাঁহারা আপনাদিগের স্বার্থ সাধনার্থ এবং বঙ্গদেশের ধন সম্পত্তি লুণ্ঠন করিবার অভিপ্রায়ে, লবণ তামাক ও গুবাকের বাণিজ্য সম্বন্ধে অত্যন্ত ভয়ানক নিয়ম ‡ প্রচার করিলেন। এই নিয়মানুসারে কার্য্যারম্ভ হইবামাত্র

---

* Vide note (6) in the appendix.

† Vide note (7) in the appendix

‡ Vide note (8) in the appendix.

দেশের সর্ব্বনাশ আরম্ভ হইল। চতুর্দ্দিক হইতে প্রজার হাহাকার ধ্বনি সমুত্থিত হইল। দেশীয় প্রজাগণের আর কষ্টের সীমাপরিসীমা রহিল না।

ক্লাইব এবং তাঁহার কৌন্সিলের মেম্বরগণ কলিকাতায় ট্রেডিং এসোসিয়েসন নামে একটী বণিক্ সভা সংস্থাপন করিলেন। ইষ্ট ইণ্ডিয়া কোম্পানির প্রায় সমুদায় ইংরেজ কর্ম্মচারী বণিকসভার মেম্বর হইলেন। নিয়ম হইল যে দেশের মধ্যে যত লবণ, তামাক ও গুবাক উৎপন্ন হইবে তৎসমুদয় প্রথমতঃ দেশীয় লোকদিগকে এই বণিকসভার নিকট নির্দ্দিষ্ট মূল্যে বিক্রয় করিতে হইবে। পরে বণিকসভা সেই সকল পণ্যদ্রব্য দেশীয় বণিকদিগের নিকট বিক্রয় করিবেন। দেশীয় বণিকগণ বণিকসভার নিকট হইতে এইরূপে লবণ তামাক এবং গুবাক ক্রয় করিয়া লইয়া দেশীয় জনসাধারণের নিকট বিক্রয় করিতে পারিবে। দেশীয় বণিকগণ দেশীয় লোকের নিকট এই সকল পণ্য দ্রব্য কখনও ক্রয় করিতে পারিবে না।

মূল্য সম্বন্ধে আবার নিয়ম হইল যে বণিকসভা এদেশের লবণ প্রস্তুতকারীদিগের নিকট হইতে ৭৫ টাকা মূল্যে এক এক শত মণ লবণ ক্রয় করিবেন। পরে তাহারা ৫০০ পাঁচ শত টাকা মূল্যে সেই লবণের এক এক শত মন দেশীয় বণিকদিগের নিকট ক্রয় করিবেন। দেশীয় বণিকগণ পাঁচ শত টাকা মূল্যে এক এক শত মণ লবণ ক্রয় করিয়া তাহার উপর নির্দ্দিষ্ট লাভ রাখিয়া জন সাধারণের নিকট সেই লবণ বিক্রয় করিবে।

পাঠক! একটু চিন্তা করিয়া দেখ এ লুট না বাণিজ্য? বঙ্গদেশে এই সময় হয় তো ১॥০ পাঁচ সিকা হারে এক এক মণ লবণ বিক্রয় হইত। প্রজাগণ দুইটী পয়সা দিয়া এক এক সের লবণ ক্রয় করিত। কিন্তু এক দিকে দেশের লবণ নির্ম্মাতা মহাজন ও মলঙ্গীদিগকে পাঁচ সিকার স্থানে প্রত্যেক মণ ৷৷৵০ বার আনা মূল্যে ইংরাজ বণিকসভার নিকট বিক্রয় করিতে হইল। পক্ষান্তরে দেশীয় সমুদয় প্রজাদিগকে ১॥০ পাঁচ সিকার স্থানে ৭৷৷ সাত টাকা সাড়ে সাত টাকা হারে লবণ ক্রয় করিতে হইল। সমুদয় লোকেরই লবণের প্রয়োজন আছে। কিন্তু যখন দেশীয় বণিকগণকে ৫৲ টাকা মূল্যে এক এক মণ লবণ ক্রয় করিতে হইল, তখন সাত টাকা সাড়ে সাত টাকার ন্যূন তাহারা সে লবণ বিক্রয় করিলে তাহাদের কিছুই লাভ হয় না। যাহাতে বণিকসভার অপরিমিত লাভ হইতে পারে সেই উদ্দেশ্যে সমুদয় দেশীয় লোকদিগকে ক্ষতিগ্রস্ত হইতে হইল।

ইংরেজ বণিকসভা লবণের বাণিজ্যে এইরূপ একাধিকার সংস্থাপন পূর্ব্বক দেশের অর্থ শোষণ করিতে লাগিলেন। দেশের গরিবদিগের হাহাকার উপস্থিত হইল। অনেকানেক গরিব লবণ ক্রয় করিতে একবারে অসমর্থ হইল। তাহারা কাষ্ঠ বিশেষের কয়লা জল পাত্রের মধ্যে রাখিয়া পরে সেই কয়লা মিশ্রিত লবণাক্ত জল ছাঁকিয়া লইয়া তদ্দ্বারা লবণের অভাব দূর করিতে লাগিল। কিন্তু লবণের মূল্য বৃদ্ধি এবং গরিবদিগের পক্ষে লবণের অভাব নিবন্ধন যে কষ্ট হইল, এ অতি সামান্য কষ্ট। ইহা-তেও সকল কষ্টের অবসান হইল না, সকল যন্ত্রণা ফুরাইল না। লবণের বাণিজ্য উপলক্ষে এই সময়ে বাঙ্গালিদিগের যন্ত্রণার উপর যন্ত্রণা, কষ্টের উপর কষ্ট দিন দিন বৃদ্ধি হইতে লাগিল। বাঙ্গালি জাতির যেরূপ অসাধারণ সহিষ্ণুতা, বাঙ্গালি যেরূপ অম্লান বদনে অবিশ্রান্ত কষ্ট সহ্য করিতে পারে, বাঙ্গালি যেরূপ সহাস্য বদনে অপমান সহ্য করে, তাহাতে আমাদের পিতামহ প্রপিতামহগণ অনায়াসে এ অর্থ দণ্ড সহ্য করিতে সমর্থ হইতেন। কিন্তু এ লব-ণের বাণিজ্যের সঙ্গে সঙ্গে অপরাপর নানাবিধ অত্যাচারের সূত্রপাত হইল।

ক্লাইবের কৌন্সিলের অন্যতম মেম্বর ফ্রান্সিস্ সাইক এই সময়ে কাসিম-বাজারের রেসমের কুঠির কার্য্যাধ্যক্ষ ছিলেন। তিনি মুর্শিদাবাদের নবাবকে বাধ্য করিয়া তাঁহার স্বাক্ষরিত বহু সংখ্য পরওয়ানা * বাহির করিয়া লইলেন। এই সকল পরওয়ানা দ্বারা লবণ নির্ম্মাতা ও লবণ মহলের জমীদারগণের প্রতি হুকুম জারি হইল যে তাহাদিগকে কলিকাতাস্থ ইংরেজ বণিকসভার নিকট এই মর্ম্মে মুচল্‌কা দিতে হইবে, যে যত লবণ তাহারা প্রস্তুত করিবে তৎসমুদয় ইংরাজ বণিকসভার নিকট বিক্রয় করিতে হইবে। তাহাদের নিকট ভিন্ন কাহারও নিকট এক কড়ার লবণ বিক্রয় করিতে পারিবে না। যদি মুচল্‌কা না দিয়া কেহ লবণ প্রস্তুত করে কিম্বা এই রূপ মুচল্‌কা দিতে বিলম্ব করে তবে তাহার সমুচিত দণ্ড হইবে।

মুর্শিদাবাদের নবাব তখন ইংরেজদিগের করতলস্থ হইয়া রহিয়াছেন। তিনি নিজে অপ্রাপ্ত বয়স্ক। এসময়ে মহারাজ নন্দকুমার তাঁহার দেওয়ান ছিলেন না, ইংরাজগণ মহারাজ নন্দকুমারের পদে মহম্মদ রেজা খাঁকে নিযুক্ত করিয়াছিলেন। রেজা খাঁ ইংরাজদিগের প্রসাদাকাঙ্ক্ষী ছিলেন। তিনি ইংরাজ বণিক্‌দিগের অনুরোধ দেশীয় প্রজাসাধারণের সর্ব্বনাশ করিয়া

* Vide note (9) in the appendix.

এইরূপ পরওয়ানা জারি করিলেন। মহারাজ নন্দকুমার এই সময়ে দেওয়ানের পদে নিযুক্ত থাকিলে দেশের এরূপ দুরবস্থা কখনই হইত না।

এই পরওয়ানা জারির পর ইংরাজদিগের লবণের গোলার সাহেব ও গোমস্তাগণ বিনা অপরাধেও দেশের শত শত লোককে ধরিয়া আনিয়া, তাহারা মুচল্‌কা না দিয়া লবণ প্রস্তুত করিয়াছে, কিম্বা পরওয়ানার আদেশ লঙ্ঘন করিয়াছে বলিয়া, দণ্ড প্রদান করিতে লাগিলেন। আবার যাহারা মুচল্‌কা দিয়াছিল, তাহাদিগের বিরুদ্ধেও সময়ে সময়ে অভিযোগ উপস্থিত হইতে লাগিল যে, তাহারা গোপনে অন্যান্য লোকের নিকট লবণ বিক্রয় করিয়াছে। যাহারা বণিক্‌সভা হইতে লবণ ক্রয় করিত, তাহারা নির্দ্দিষ্ট মূল্যাপেক্ষা অধিক মূল্যে লবণ বিক্রয় করিয়াছে বলিয়া সময়ে সময়ে দণ্ডিত হইতে লাগিল। দেশের যে সকল প্রজা লবণ ক্রয় বিক্রয় কার্য্যে সাত পুরুষের মধ্যেও লিপ্ত হয় নাই, তাহারা পর্য্যন্ত ব্যবহারার্থ গোপনে লবণ ক্রয় করিয়াছে বলিয়া, সময়ে সময়ে জেলে প্রেরিত হইতে লাগিল। এই অভিযোগের সত্যাসত্যতা সম্বন্ধে বিশেষ কোন অনুসন্ধান হইত না। এক ব্যক্তি অপরের বিরুদ্ধে অভিযোগ উপস্থিত করিলেই, অভিযুক্তকে ধৃত করিয়া আনিত, এবং কলে কৌশলে কোন ব্যক্তিকে ধরিয়া আনিতে পারিলেই বাঙ্গালিগোমস্তা ও সাহেবদিগের কিছু লাভ হইত। অভিযুক্তকে হয় অর্থ দণ্ড প্রদান করিতে হইত, না হয় জেলে যাইতে হইত। অবস্থা বিশেষে কোন কোন অভিযুক্ত ব্যক্তির ঘর বাড়ী লুট হইত এবং তাহার গৃহের স্ত্রীলোকদিগকে নানাবিধ অশ্লীলতা পূর্ণ অপমান এবং ঘোর অত্যাচার সহ্য করিতে হইত। বস্তুতঃ এই সময় হইতে দীর্ঘকাল পর্য্যন্ত বাঙ্গালিদিগকে লবণের এক চেটিয়া ব্যবসায় নিবন্ধন যে কি ঘোর অত্যাচার সহ্য করিতে হইয়াছিল তাহা ভাষাদ্বারা সহজে প্রকাশিত হয় না। লবণের কুঠির গোমস্তা কিম্বা নিমকের দারোগা গ্রামে আসিতেছে, এই কথা শুনিলে গ্রাম শুদ্ধ লোক আপন আপন ঘর বাড়ী পরিত্যাগ করিয়া স্ত্রীপুত্র সহ স্থানান্তরে পলায়ন করিত।

১৭৬৫ সনের ১৮ই সেপ্টেম্বর ক্লাইব এবং তাঁহার কৌন্সিলের মেম্বরগণ লবণ তামাক ও গুবাকের বাণিজ্য সম্বন্ধে আর কয়েকটী কঠিন নিয়ম* প্রচার করিলেন, নবাবের লাভালাভ কিম্বা প্রজাসাধারণের সুবিধার প্রতি একবার

* Vide note (10) in the appendix.

ভ্রমেও দৃষ্টিপাত করিলেন না। কিন্তু পাছে ডিরেক্টরগণ এই নিয়ম নামঞ্জুর করেন, সেই আশঙ্কায় এইরূপ বন্দোবস্ত করিলেন যে, লবণ তামাক এবং গুবাকের বাণিজ্যে বণিকসভার যে লাভ হইবে তাহা হইতে শতকরা পঁচিশ টাকা হারে ইষ্ট ইণ্ডিয়া কোম্পানি পাইবেন, বাকী টাকা গবর্ণর, কৌন্সিলের মেম্বর, সৈন্যাধ্যক্ষ এবং ইষ্ট ইণ্ডিয়া কোম্পানির ছোট বড় সমুদয় কর্ম্মচারিগণ স্বীয় স্বীয় পদমর্য্যাদানুসারে অংশ করিয়া লইবেন। এই বাণিজ্যের লাভ হইতে প্রায় কোন কর্ম্মচারীই বঞ্চিত হইলেন না। খ্রীষ্ট ধর্ম্ম প্রচারার্থ যে দুই জন ধর্ম্মযাজক ( Chaplains ) কলিকাতায় তৎকালে অবস্থান করিতেন তাঁহারাও কিছু কিছু পাইতেন। *

লবণের বাণিজ্য এইরূপ একচেটিয়া করিবার অব্যবহিত পূর্ব্বে ক্যারাপিট আরাটুন নামক জনৈক আরমানিয়ান বণিক ত্রিশহাজার মণ লবণ ক্রয় করিয়া, তাঁহার দিনাজপুরস্থ গোলায় মজুত রাখিয়াছিলেন। তিনি যখন শুনিতে পাইলেন যে, দেশের সমুদয় লবণ ইংরাজগণ ক্রয় করিয়া, পরে অত্যধিক মূল্যে দেশীয় বণিকদিগের নিকট বিক্রয় করিবেন বলিয়া স্থানে স্থানে নবাবের পরওয়ানা জারি করাইয়াছেন, তখন তাঁহার নিজের গোলার লবণ বিক্রয় বন্ধ করিয়া রাখিলেন। তিনি মনে করিলেন যে এই নিয়ম প্রচারের পর তাঁহাকে লবণের বাণিজ্য একেবারে ছাড়িয়া দিতে হইবে; কিন্তু এ বৎসর নিয়ম প্রচারের পর লবণের মূল্য পাঁচ গুণ বৃদ্ধি হইবে; সুতরাং সেই মূল্যের বাজারে আপন লবণ বিক্রয় করিয়া অন্ততঃ এই বৎসরে কিছু লাভ করিতে পারিবেন। মনে মনে এই সঙ্কল্প করিয়া, আরাটুন সাহেব স্বীয় গোমস্তাকে লবণের গোলাবন্ধ করিয়া রাখিতে আদেশ করিলেন। কিন্তু ইংরেজগণ তাঁহার গোলার লবণ আত্মসাৎ করিবার অভিপ্রায়ে নানাবিধ অবৈধ উপায় অবলম্বন করিতে লাগিলেন। ত্রিশ হাজার মণ লবণ তাঁহার গোলায় মজুত রহিয়াছে। এখন এক টাকা হারে মন ক্রয় করিতে পারিলেও পরে বাঙ্গালি বণিকদিগের নিকট পাঁচ টাকা হারে বিক্রয় করিয়া, এক লক্ষ বিশ হাজার টাকা লাভ করিতে পারিবেন। বণিকসভার অধ্যক্ষ বেরেলষ্ট এবং সাইক সাহেব এই আরমানিয়ান বণিকের লবণ হস্তগত করিবার নিমিত্ত বিশেষ চেষ্টা করিতে লাগিলেন। অবশেষে তাঁহাকে দুই টাকা হারে প্রত্যেক মণের মূল্য দিতে স্বীকার করিলেন। কিন্তু আরাটুন সাহেব তাঁহার লবণ

* Vide note (11) in the appendix.

দুই টাকা হারেও বিক্রয় করিতে সম্মত হইলেন না। তখন ইংরাজগণ বল পূর্ব্বক তাহার গোলা ভাঙ্গিয়া সমুদয় লবণ হস্তগত করিবেন বলিয়া কৃত-সঙ্কল্প হইলেন। * বাণিজ্যে লাভ হইলেই হইল; টাকা সঞ্চয় করাই তাঁহাদিগের একমাত্র খ্রীষ্টীয়ধর্ম্ম। বণিক্‌সভার অধ্যক্ষ বেরেলষ্ট এবং সাইক সাহেব আরাটুন সাহেবের গোলা ভাঙ্গিয়া, তাহার দিনাজপুরের গোলার লবণ হস্তগত করিবার নিমিত্ত লেপ্টেন্যাণ্ট ডব্‌সন্‌কে কয়েক জন গোরা ও সিপাহী সহিত দিনাজপুর প্রেরণ করিলেন। ডব্‌সন সাহেব দিনাজপুর পৌঁছিয়া আরাটুন সাহেবের লবণের গোলা ভাঙ্গিয়া, তাহার সমুদয় লবণ হস্তগত করিলেন। আরাটুন সাহেব অনন্যোপায় হইয়া অব-শেষে বেরেলষ্ট এবং সাইক সাহেবের গোমস্তার নামে কলিকাতায় মেয়র কোর্টে অভিযোগ উত্থাপন করিলেন।

মেয়র কোর্টের কার্য্য প্রণালী ও আরাটুন সাহেবের মোকদ্দমার বিচার যথাস্থানে সবিস্তারে বিবৃত হইবে। ইহার পরবর্ত্তী অধ্যায়ে সেই অনাথা আশ্রয়হীনা, অত্যাচার নিপীড়িতা সাবিত্রীর যে কিরূপ দুরবস্থা হইল, তাহাই উল্লেখ করিতেছি। বোধ হয় সহৃদয়া বঙ্গীয় পাঠিকা সাবিত্রীর বিষয় জানি-বার নিমিত্ত অপেক্ষাকৃত অধিকতর উৎসুক হইবেন।

## ষষ্ঠ অধ্যায়।

### পিতৃ বিয়োগ।

রজনী ঘোর অন্ধকার। মুষল ধারে অবিশ্রান্ত বৃষ্টি পড়িতেছে। জন প্রাণীর শব্দ নাই, কেবল ঘন ঘন মেঘগর্জ্জন হইতেছে। বিদ্যুতের ক্ষণস্থায়িনী কিরণরেখা দ্বারা মুহূর্ত্তে মুহূর্ত্তে পথপার্শ্বস্থিত দুই একটি গৃহস্থের পর্ণকুটীর মাত্র দেখা যায়, কিন্তু সে কাহার কুটীর, কিম্বা কোন গ্রামস্থ কুটীর তাহা অবধারণ করিবার সাধ্য নাই। এই ঘোর তমসাচ্ছন্ন নিশীথে, ঝড় বৃষ্টির মধ্যে, অষ্টাদশবর্ষীয়া যুবতী ঊর্দ্ধশ্বাসে দৌড়িয়া যাইতেছে, কোন্ দিকে যাইতেছে, কোথায় যাইতেছে তাহা কিছুই জানে না।

* Vide note (12) in the appendix.

কিন্তু যিনি নিরাশ্রয়ের আশ্রয়, নিরুপায়ের উপায়, অনাথের নাথ, যাঁহার করুণাবারি, ধনী, দুঃখী মূর্খ, জ্ঞানি, সকলের মস্তকে সমভাবে বর্ষিত হইতেছে, তিনি কি আজ এই বন্ধুবান্ধবহীনা যুবতীকে পরিত্যাগ করিবেন? নিষ্ঠুর বঙ্গীয় কুলাঙ্গার রামহরির ন্যায় রেসমের কুঠির বাঙ্গালি গোমস্তাগণ এই বিপন্না রমণীর বর্ত্তমান দুরবস্থা দর্শনে কিঞ্চিন্মাত্রও কষ্টানুভব না করিতে পারে, স্বার্থপরায়ণ ইংরাজ বণিক্‌গণ অসিতাঙ্গদিগকে বন্য পশু কিম্বা জন্তু মনে করিয়া, ক্রীড়াচ্ছলেও ইহাদিগকে এবম্বিধ কষ্ট ও যন্ত্রণা প্রদান করিতে পারে; কিন্তু মঙ্গলময় পরমেশ্বরের চক্ষে শ্বেতাঙ্গ ও অসিতাঙ্গের মধ্যে কোন প্রভেদ নাই: তাঁহার অমৃত ক্রোড় সকলের নিমিত্তই প্রসারিত হইয়া রহিয়াছে; বিপন্নকে তিনি সর্ব্বদাই বিপদরাশি হইতে উদ্ধার করিতেছেন।

ভয় নাই সাবিত্রী! জগন্মাতা তোমাকে এইরূপ বিপন্নাবস্থায় পরিত্যাগ করিবেন না। যাঁহার কৃপাবলে আজ তোমার ধর্ম্ম রক্ষা হইল, যাঁহার করুণায় তুমি রাক্ষস সদৃশ লেপ্টেন্যান্ট ডবসনের হস্ত হইতে রক্ষা পাইলে তিনি তোমার সঙ্গে সঙ্গে রহিয়াছেন, তিনি তোমার অবসন্ন পদদ্বয়কে তোমার গৃহাভিমুখে পরিচালন করিতেছেন।

অনেকক্ষণ দৌড়াইতে দৌড়াইতে সাবিত্রী বড় ক্লান্ত হইয়া পড়িল। আর চলিতে পারে না। আজ সমস্ত দিবস অনাহারে কালযাপন করিয়াছে, আবার হিমালয়পর্ব্বতসদৃশ দুঃখভার তাহার বক্ষে চাপিয়া রহিয়াছে। ইহাতে কি শরীরে বল থাকে? এদিকে আবার নিজের বিপদাশঙ্কা একটু দূর হইবামাত্র পিতার দুরবস্থা মনে পড়িল। ভাবিতে লাগিল হয়তো আমার বৃদ্ধ পিতার মৃত্যু হইয়াছে। তখন দুর্ব্বিসহ যন্ত্রণানল হৃদয় মধ্যে প্রজ্জলিত হইয়া উঠিল। সে মনে মনে বলিতে লাগিল—"হায়! হায়! মৃত্যুকালে পিতাকে দেখিলাম না; পিতার মুখে এক বিন্দু জল দিতে পারিলাম না; পিতাকে মৃত্যুকালে হরিনাম শুনাইবার জন্য কেহই সম্মুখে রহিল না!"

পিতার মৃত্যুকালে তাঁহার কর্ণে সুমধুর হরিনাম প্রবেশ করিল না, এই চিন্তা সাবিত্রীর মনে বিশেষ কষ্ট প্রদান করিতে লাগিল। এক শত বৎসর পূর্ব্বে, আমাদের দেশীয় হিন্দুরমণীদিগের অন্তরে প্রগাঢ়, বদ্ধমূল ধর্ম্ম সংস্কার ছিল। তাঁহারা বিশ্বাস করিতেন মনুষ্য এ জীবনে শত শত পাপানুষ্ঠান করিয়াও মৃত্যুকালে হরিনাম শ্রবণ করিলে নিশ্চয়ই মুক্তিলাভ করিতে সমর্থ

হয়। এই বদ্ধমূলসংস্কার নিবন্ধন সাবিত্রীর মনে বড়ই কষ্ট হইতে লাগিল। সে পিতার দুরবস্থা ভাবিতে ভাবিতে অত্যন্ত কাতর হইয়া পড়িল।

এই সময়ে আবার বিদ্যুতালোকে সম্মুখে রাস্তার পার্শ্বে এক খানি পর্ণ কুটীর দেখিতে পাইয়া একটু থামিল। কিন্তু কাহার কুটীর তাহা জিজ্ঞাসা করিতে সাহস হইল না। সে ভাবিতে লাগিল, কি জানি, যদি ইংরেজদিগের রেসমেরকুঠির কোন প্যাদা কি সিপাহী এ ঘরে থাকে, তবে ত আমার ধর্ম্ম নষ্ট করিতে উদ্যত হইতে পারে। বস্তুতঃ এই সময়ে ইংরেজদের নাম, কিম্বা ইংরেজদিগের রেসমের কুঠির প্যাদা কি গোমস্তার নাম শ্রবণ করিলে দেশীয় সমুদয় লোকের অন্তরেই যুগপৎ ভয় ও ঘৃণার উদয় হইত। কোন শব্দ না করিয়া, সাবিত্রী ঘরের নিকট যাইয়া দাঁড়াইল। ক্রমে বৃষ্টিও একটু থামিল। ঘরের মধ্য হইতে রোগীর আর্ত্তনাদ শুনিতে পাইল। কিছু কাল পরে একটী বৃদ্ধা রমণীর কণ্ঠস্বর শুনিল। বৃদ্ধা বলিতেছে "না হয় এদেশ হইতে পলাইয়া যাইতাম। বাপু তুই এমন করিয়া আঙ্গুলকাটিলি কেন?" ভগ্নস্বরে আর একজন প্রত্যুত্তর করিল "না! পলাইয়া যাইবার কি আর কোথাও স্থান আছে? কাল শুনিলাম, জিলায় জিলায় লবণের কুঠি বসাইয়াছে, কত লোককে ব্যাগার ধরিতেছে। এ পৃথিবী ছাড়িয়া কোথাও যাইতে পারি, তবেই নিস্তার।"

সাবিত্রী ইহাদের পরস্পরের কথোপকথন শ্রবণ করিয়া বুঝিতে পারিল যে, সৈদাবাদের আরাটুন সাহেবের কুঠির রামা তাঁতির ঘর। তখন তাহার মনে কিঞ্চিৎ আশার সঞ্চার হইল। বুঝিতে পারিল যে, সে পথ হারা হইয়া অন্য দিকে যায় নাই, ঈশ্বরেচ্ছায় সোজা পথেই বরাবর চলিয়া আসিয়াছে। সে তখন বাহির হইতে "রামার মা" "রামার মা" বলিয়া ডাকিতে লাগিল। রামার মা কোন উত্তর করিল না। সে ভাবিতে লাগিল যে এই ঝড় বৃষ্টির মধ্যে, ঘোর অন্ধকার রাত্রে, তাহাতে কে ডাকিবে কোন ভূত কিম্বা অপদেবতা ভিন্ন মনুষ্য কি কখনও এত রাত্রে রাস্থায় চলা চল্‌তি করে?

রামার মা জানিত যে, ইংরাজগণ এদেশে আসিয়াছে পর, দেশের মধ্যে দুই প্রকার ভূতের দৌরাত্ম্য আরম্ভ হইয়াছে। প্রথম রাত্রে দেশীয় ভূত গুলি চালচল্‌তি করে, কিন্তু গভীর রাত্রে কেবল বিলাতি ভূতেরই দৌরাত্ম্য। সুতরাং সাবিত্রীকে বিলাতি ভূত মনে করিয়া, আর কোন

উত্তর দিল না। সাবিত্রী অনেকবার রামার মাকে ডকিয়াও কোন প্রত্যুত্তর পাইল না। অবশেষে কাতরকণ্ঠে বলিল "রামার মা আমি সাবিত্রী, বড় বিপদে পড়িয়াছি, একবার দরজা খোল—আমাকে ঘরে নেও।" তখন রামা উঠিয়া বসিল, বলিল "মা, সভারামের মেয়ে সাবিত্রী, বোধ হয় বৃষ্টিতে ভিজিতেছে, শীঘ্র শীঘ্র দরজা খুলিয়া ওকে ঘরে আন। ও এত রাত্রে কোথা হইতে আসিল ? আমার বোধ হয় সভারামের ব্যারাম বৃদ্ধি হইয়াছে, তাই আমাকে ডাকিতে আসিয়াছে।"

রামার মা চুপে চুপে রামার কাণে কাণে বলিল "ওকে আমি ঘরে আনিব না। মাগীর যেমন কর্ম্ম তেমনি ফল। আমি দুই তিন দিন রামহরি বাবুকে ওর সঙ্গে গোপনে গোপনে কথা বলিতে দেখিয়াছি। ও হয়তো এখন জাত দিয়াছে। কাসিমবাজারে কোন সাহেব কিম্বা বাঙ্গালি বাবুর কাছে গিয়াছিল, এখন বাড়ীতে চলিয়াছে।"

রামা ধীরে ধীরে বলিল "না, মা, সাবিত্রী সে রকম মেয়ে না। ও প্রাণ গেলেও এমন কাজ করিবে না। ওর বাপের বোধ হয় ব্যারাম বাড়িয়াছে, তাই আমাকে ডাকিতে আসিয়াছে। এক দিন আমার নিকট কাঁদিতে কাঁদিতে বলিতেছিল,—রামা বাবার কোন্ সময় কি হয় জানি না। ডাকিলে একবার আসিও। মা তুমি দরজা খুলিয়া ওকে ঘরে আনো।"

রামার মা। তুই শুয়ে থাক্। এখন আমি দরজা খুলিতে পারি না।

রামা। তুমি না খোল, আমি খুলিয়া দিব।

এই বলিয়া রামা হাতের বেদনায় কোঁকাইতে কোঁকাইতে উঠিয়া দরজা খুলিল। সাবিত্রী গৃহ মধ্যে প্রবেশ করিল। ঘরে আলো নাই। অন্ধকার পরিপূর্ণ একখানি ছোট ঘর, তাহার একদিকে রামার বিছানা অপরদিকে তাহার বৃদ্ধা জননী শুইয়াছে। সাবিত্রী গৃহে প্রবেশ করিবামাত্র রামার মা ঘৃণার ভাব প্রদর্শন পূর্ব্বক জিজ্ঞাসা করিল, হ্যাঁলা এত রাত্রে কোথা হইতে আসিলি ? কাসিমবাজারে গিয়াছিলি বুঝি ?"

সাবিত্রী তখন ক্রন্দন করিতে করিতে অবরুদ্ধ কণ্ঠে বলিতে লাগিল, —"রামার মা আমার দুঃখের কথা কি বলিব—আজ রাম হরি বাবু কতকগুলি লোক জন সঙ্গে করিয়া, আমাদের বাড়ী যাইয়া, আমাকে ধরিয়া কাসিমবাজারে নিয়া গেল। রামার মা, আমার মা, ভাই ভাইজ, সব গিয়াছে। হা পরেমেশ্বর আমারও যদি মৃত্যু হইত ! গলায় দড়ি দিয়া

কিম্বা গঙ্গায় ডুবিয়া মরিতে ইচ্ছা হয়। কিন্তু আবার ভাবি মরিয়া গেলে বাবাকে কে এক ফোঁটা জল দিবে। আহা বাবার আজ যে কি দশা হইয়াছে বলিতে পারি না। আমার বাবা বুঝি নাই!"

সাবিত্রীর এই সকল কাতর উক্তি শ্রবণ করিয়া, রামার সরল মন বড়ই বিগলিত হইল। রামা নিতান্ত অশিক্ষিত, আপনার নাম লিখিতেও জানে না। তাহার বিলক্ষণ শারীরিক বল আছে। কিন্তু আজ কাল কিছু দুর্ব্বল হইয়া পড়িয়াছি। এসংসারে রামা কাহাকেও ভয় করিত না, তাহার অত্যন্ত সাহস ছিল। কিন্তু এখন আর সে সাহস নাই। অত্যাচারে নিপীড়িত হইয়া মানসিক বল বীর্য্য সকলই হারাইয়াছে। সাবিত্রীর কাতরোক্তি শ্রবণ করিয়া রামা বলিয়া উঠিল—"একদিন শালা রামহরিকে অন্ধকার রাত্রে কোথাও পাই, তবে ওরে খুন করিব। ঐ শালাই তো সাহেব সুবাদের পরামর্শ দিয়া সকলের মাথা খাইতেছে।"

রামার কথা শুনিয়া তাহার মাতা বলিয়া উঠিল —"চুপকর্, চুপকর্। রামহরি বাবুর কাণে এই সকল কথা গেলে, সে তোর মাথা কাটিয়া ফেলিবে। তুই সকলকেই বান্ধব মনে করিয়া সকলের সাক্ষাতে যা মুখে আসে তাই বলিস্।" রামার মার এইরূপ বলিবার অর্থ এই যে, হয় তো রামহরির নিকট সাবিত্রী এই সকল কথা প্রকাশ করিয়া দিবে। রামার মন অতি সরল, সুতরাং সাবিত্রীর সরলতা পরিপূর্ণ কাতরোক্তি শ্রবণ করিবামাত্র রামা তাহার সমুদয় কথা বিশ্বাস করিয়াছিল। কিন্তু রামার মা সাবিত্রীর একটি কথাও বিশ্বাস করে নাই। যৌবন কালে রামার মা কুচরিত্রা স্ত্রীলোক বলিয়া পরিচিত ছিল। তাহার মন অত্যন্ত অপবিত্র। সাবিত্রীর কাতরোক্তি শ্রবণ করিয়া, সে মনে মনে নানাবিধ সন্দেহ করিতে লাগিল; এবং অবশেষে এইরূপ সিদ্ধান্ত করিল, যে, সাবিত্রী স্বেচ্ছা পূর্ব্বক আত্মবিক্রয় করিতে কাসিমবাজারে গিয়াছিল, কিন্তু এখন ধরা পড়িয়াছে বলিয়া এইরূপ কপট ক্রন্দন করিতেছে। সাবিত্রীর অকৃত্রিম কাতরোক্তির প্রত্যেক কথা যে অন্তরের অন্তরতম প্রদেশ হইতে বাহির হইতেছে, তাহার কাতরোক্তির প্রত্যেক শব্দের সঙ্গে সঙ্গে যে সত্যের ভাব, সরলতার ভাব উদ্গীরিত হইতেছে, তাহা কি পাপান্ধকারে নিমগ্ন, চিরাভ্যস্ত পাপে কলঙ্কিত, রামার মার পাপাসক্ত মন ঘৃণাক্ষরেও অনুভব করিতে সমর্থ হইবে? মন পবিত্র না হইলে, মনুষ্য কোন্ বিষয়ের সত্যাসত্য নির্ব্বাচন করিতে সমর্থ হয় না।

বিশেষতঃ যাহাদিগের নিজের হৃদয় অপবিত্র, তাহারা কস্মিনকালেও অপরের হৃদয়ে যে পবিত্র ভাব আছে, তাহা বিশ্বাস করিতে পারে না। এই জন্য সংসারাসক্ত কুটিল মন জগতে যে সাধু লোক আছে তাহা বিশ্বাস করিতে চাহে না। এই নিমিত্ত কপটাচারী লোকদিগকে প্রায়ই সন্দিগ্ধ চিত্ত দেখা যায়, অপর লোকের কথা তাহারা সহজে বিশ্বাস করে না।

রামার মা সাবিত্রীর সকল কথাই বিশ্বাস করিল; তাহাকে কুলটা স্ত্রী বলিয়া মনে মনে স্থির করিল; এবং ভাবিতে লাগিল যে, সাবিত্রী নিশ্চয়ই অর্থ লোভে প্রলুব্ধ হইয়া, কাসিমবাজারে কোন বাঙ্গালী কিম্বা ইংরাজের নিকট স্বীয় শরীর বিক্রয় করিতে গিয়াছিল।

কিছু কাল পরে অতি কর্কশ স্বরে সে সাবিত্রীকে সম্বোধন করিয়া বলিল "তবে এখন এখানে কি চাস্? এত রাত্রে ত আমি জাগিয়া থাকিতে পারি না, তোর বাপ একলা ঘরে পড়িয়া আছে, তোর আর বাড়ী যাইতে হইবে না?"

সাবিত্রী তখন কাতরকণ্ঠে আবার বলিতে লাগিল—"রামার মা এই অন্ধকারে একলা যাইতে বড় ভয় করে। রামাকে বল আমাকে বাড়ীতে রাখিয়া আসুক্।"

সাবিত্রীর এই কথা শুনিয়া রামা কোন প্রত্যুত্তর প্রদান করিবার পূর্ব্বেই তাহার মা ঠাট্টা করিয়া বলিলঃ—

"বাঘ ভাল্লুকে নাই ভয়
ঢেঁকি দেখে চম্‌কে যায়।"

হ্যাঁলা তোর কথা শুনিয়া আমার গা জ্বলে। কাসিমবাজার হইতে এই ঘোর অন্ধকারের মধ্যে এত দূর চলিয়া আসিতে পারিলি, আর এখন এইটুকু যাইতে পারিস্ না! রামার জ্বর হইয়াছে, রামা তোর সঙ্গে এ বৃষ্টির মধ্যে যাইতে পারিবে না। তুই সরিয়া দাঁড়া, তোর কাপড়ের জলে আমার ঘর তো ভাসায়ে দিলি, এখন আমার বিছানা ভিজাস্ না।"

সাবিত্রী। রামার মা তবে তুমি বদরন্নেসাকে কুঠি হইতে ডাকিয়া দিবে? আমার এ বিপদের কথা শুনিলে তিনি অবশ্য লোক সঙ্গে দিয়া আমাকে বাড়ী পাঠাইয়া দিবেন।

রামার মা। হ্যাঁ, আয়াবিবির আর বসিয়া বসিয়া কাজ নাই, এখন এত রাত্রে তোর সঙ্গে দেখা করিবেন। আজ কাল তাঁদের যে বিপদ। এ কুঠির

রেসমের কারবার বন্ধ হইল। দিনাজপুরের লবণের গোলা লুট হইয়াছে। সাহেব দিনাজপুর গিয়াছেন। আবার আয়াঝি এখন মেম সাহেবের কোঠায় শুইয়া থাকেন। সেখানে এত রাত্রে কেহ যাইতে পারিবে না। তুই এখন ধীরে ধীরে চলিয়া যা। কিছু ভয় নাই। আমার বড় ঘুম পাইয়াছে, আর ত্যক্ত করিস্ না।

রামার মার এই সকল কথা সমাপ্ত হইতে না হইতে, রামা তাহাকে থামাইয়া বলিল "মা তুমি চুপ কর; ওকে এত বক্‌তেছ কেন? আমি ওর সঙ্গে যাইয়া, ওকে ওর বাড়ীতে রাখিয়া আসিব।"

রামার মা বলিল "ওরে পোড়াকপালে! তুই সমস্ত রাত আঙ্গুলের ব্যথায় চীৎকার করিতেছিস্, তোর জ্বর হইয়াছে, তুই এ বৃষ্টিতে কেমন করিয়া যাইতে চাস্?"

কিন্তু রামা যাহা কিছু করিবে বলিয়া মনে করে, সে কার্য্য হইতে স্বয়ং ব্রহ্মাও তাহাকে বিরত করিতে পারেন না। সাবিত্রীর কাতোরোক্তি শ্রবণে রামার সরল মন বিগলিত হইয়াছিল, সুতরাং সে আস্তে আস্তে গাত্রোত্থান করিয়া, বাম হস্তে একখানি বাঁসের লাঠি লইয়া বলিল—"চল সাবিত্রী, আমি তোমাকে তোমাদের বাটীতে রাখিয়া আসিব।"

রামাকে এইরূপ গমনোন্মুখ দেখিয়া, তাহার মা উচ্চৈঃস্বরে বলিতে লাগিল, "ওরে হতভাগা! তোর জ্বর হইয়াছে, এই বৃষ্টিতে ভিজিয়া শীঘ্রই যমের বাড়ী যাইতে চাহিস্ নাকি?"

রামা তাহার মাতার কথায় কর্ণপাত করিল না। ঘরের বাহিরে আসিয়া সাবিত্রীকে বলিল, "বসিয়া রহিলে কেন? চলিয়া আইস।" সাবিত্রী রামার মার কথা শুনিয়া হত বুদ্ধি হইয়া এ পর্য্যন্ত বসিয়াছিল। বারম্বার রামা ডাকিলে পর ঘরের বাহির হইয়া রামার সঙ্গে চলিল।

রামার এদিকে যদ্রূপ সরল মন ছিল, পক্ষান্তরে তাহার আর একটী বিশেষ গুণ এই যে, ইন্দ্রিয়দোষ কাহাকে বলে, তাহা সে স্বপ্নেও জানিত না। বাল্যকালে তাহার পিতৃবিয়োগ হইয়াছিল। তাহার মা অত্যন্ত কুচরিত্রা, রামাকে বিশেষ স্নেহের সহিত প্রতিপালন করে নাই। রামা অত্যন্ত অযত্ন ও অনাদরে প্রতিপালিত হইয়াছে। বাল্যকাল হইতেই সে কষ্ট সহ্য করিতে শিক্ষা করিয়াছে। পরের দুঃখ দেখিলেই তাহার

মন দয়ার্দ্র হয়। কোন বিষয়ে তাহার বিশেষ একটা আশক্তি ছিল না। পাগলের ন্যায় হাঁটিয়া চলিয়া বেড়ায়, আপনার মনের সুখে গান করে। বাড়ীর নিকটস্থ পল্লীতে কাহার কোন ব্যারাম হইলে, দুই প্রহর রাত্রির সময় রামাকে ডাকিয়া ঔষধ আনিতে বল, কবিরাজ ডাকিতে বল, সে অম্লান বদনে চলিয়া যাইবে; কোন আপত্তি করিবে না। এইরূপ পরোপকার করিলে যে তাহার ধর্ম্ম সঞ্চয় হইবে, লোকে তাহাকে প্রশংসা করিবে, লোকে তাহার প্রতি অনুগ্রহ প্রদর্শন করিবে, এইরূপ চিন্তা করিয়া কিম্বা এই অভিপ্রায়ে সে কোন কার্য্য করিত না। সে নিতান্ত অশিক্ষিত, কোন বিষয়ে চিন্তা করিবার শক্তি তাহার ছিল না। লোকে তাহাকে প্রায়ই "রামা পাগ্‌লা" বলিয়া ডাকিত। কে তাহাকে ভাল বলে, কে মন্দ বলে, সে বিষয় সে কোন দিন চিন্তাও করিত না। অন্যের কষ্ট দেখিলে তাহার মনে বড় দুঃখ হইত, সুতরাং শুদ্ধ কেবল হৃদয়াবেগ দ্বারা পরিচালিত হইয়া অপরের কষ্ট নিবারণার্থ প্রাণপণে চেষ্টা করিত। কিন্তু নিজের কষ্ট হইলে সে অপরের সাহায্যার্থী হইত না। পূর্ব্বে তাহার শরীরে অত্যন্ত বল ছিল, কিন্তু আজ কাল দুর্ব্বল হইয়া পড়িয়াছে।

বামহস্তে বাঁশের লাঠি খানি ধরিয়া রামা আগে আগে চলিয়া যাইতেছে। সাবিত্রী তাহার পশ্চাৎ পশ্চাৎ চলিয়াছে। কিন্তু সাবিত্রী আর চলিতে পারে না। রামা দুই চারি পা চলিয়া, সাবিত্রীর নিমিত্ত বার বার থামিতেছে। তাহার দক্ষিণ হস্ত একেবারে অবশ হইয়া পড়িয়াছে, এবং অত্যন্ত ফুলিয়া উঠিয়াছে।

রামা চলিয়া গেলে পর তাহার মাতা মনে মনে ভাবিতে লাগিল রামা নষ্ট হইয়াছে। সাবিত্রী অত্যন্ত সুন্দরী, সুতরাং তাহার প্রতি রামার মন আকৃষ্ট হইয়াছে।

কতক দূরে গেলে পর সাবিত্রী রামাকে জিজ্ঞাসা করিল "রামা তোমার ডান্ হাতে কি হইয়াছে?"

রামা। বড় আহাম্মকী করিয়াছি। (হাতের বৃদ্ধাঙ্গুলি দেখাইয়া) এই আঙ্গুলটা দা দিয়া কাটিয়া ফেলিয়াছি। ভাল অস্ত্র দ্বারা কাটিলে এমন হইত না। দুই কোপে কাটিয়া ফেলিয়াছি, তাই এত কষ্ট পাইতেছি।

সাবিত্রী। (অত্যন্ত আশ্চর্য্য হইয়া) হাতের বুড়া আঙ্গুল কাটিলে কেন?

রামা। আমাদের এ কুঠির তাঁতিদের যে কি বিপদ হইয়াছে তাহা শোন নাই?

সাবিত্রী। না, আমি বাবাকে নিয়া ব্যস্ত। আমিত আর শীঘ্র বাড়ীর বাহির হই নাই।

রামা। আমাদের এ কুঠির তাঁতিদের মধ্যে প্রায় পঞ্চাশজন হাতের আঙ্গুল কাটিয়া ফেলিয়াছে। এখন শালা নবাব একেবারে কোম্পানি বাহাদুরের গোলাম। কোম্পানির লোকেরা একেবারে সকলের সর্ব্বনাশ করিতেছে। সে দিন আমাদের কুঠির সমুদয় তাঁতিদিগকে ইংরাজের লোকেরা ধরিয়া নিয়া গিয়াছিল। * কোম্পানির বড় সাহেব বলিল "তোরা আরাটুন সাহেবের কুঠিতে কাজ করিতে পারিবি না। আমাদের কাসিমবাজারের কুঠিতে রেসম তুলিতে হইবে।" আরাটুন সাহেব আমাদিগকে রাখিতে পারিলেন না। সাহেবের চক্ষের জল পড়িতে লাগিল। সাহেব বলিলেন, মহারাজ নন্দকুমার নাই, রেজখাঁ দেওয়ান; কোম্পানির লোক যাহা ইচ্ছা তাহাই করিবে।

সাবিত্রী। সেজন্য আঙ্গুল কাটিলে কেন?

রামা। আজ সতরদিন হইল আমাদিগকে ধরিয়া নিয়া কোম্পানির কুঠিতে কাজ করাইতেছে। কাজের সময় জমাদার কাছে বসে। একটু কাজে গাফিলি হইলে চাবুক মারে। তামাক খেতে দেয় না। তার পর মাসে মাত্র ১৷৷০ টাকা করিয়া মাহিয়ানা দিবে। সে আবার মাস কাবার না হইলে দিবে না। সেই টাকা হইতে রামহরি বাবুর তহরি ছয় পয়সা কাটিয়া নিবে। জমাদার ও প্যাদাদিগের তহরি এক আনা। মোট ১।/৬ এক টাকা সাড়ে পাঁচ আনা পাব। তাও আবার পরের মাসে। বল দেখি কি খাই? এখানে ২৷৷০ আড়াই টাকা করিয়া মাহিনা পাইতাম। হিন্দু পর্ব্ব, মুসলমানি পর্ব্ব, সকল পর্ব্বেই মেম সাহেব ৵০ দুই আনা করিয়া সকলকেই পার্ব্বনি দিয়াছেন। ঘরে চাউল না থাকিলে, মা আয়াক্কির কাছে গিয়াছে, মেম সাহেব গোলা হইতে চাউল দিতে হুকুম করিয়াছেন। আর কি এমন মনীব মিলিবে? মেম সাহেব যেন ঠিক মা লক্ষ্মী! লোকের উপর বড় দয়া!

---

* Vide note (13) in the appendix.

সাবিত্রী। তাতে আঙ্গুল কাটিলে কেন? সাহেবেরা কি আঙ্গুল দিয়াছে?

রামা। সাহেবেরা আঙ্গুল কাটিবে কেন? আমরা নিজে নিজে আঙ্গুল কাটিয়াছি। আমাদের কিছুতেই ছাড়ে না। আমরা আঙ্গুল কাটিয়া সাহেবকে বলিয়াছি সাহেব আমার আঙ্গুল নাই; আমি রেসম তুলিতে পারি না।

সাবিত্রী। সাহেব কি তাহাতে তোমাদের সকলকে ছাড়িয়া দিয়াছে?

রামা। প্রথম যে দুই জন কাটিয়াছিল, তাহাদিগকে ছাড়িয়া দিয়াছে; কিন্তু অনেকে আঙ্গুল কাটিয়াছে পরে ভারি গোল আরম্ভ হইয়াছে। কি হয় বলিতে পারি না। আঙ্গুল নাই, এখন রেসম তুলি কি করে? শালা সাহেব কাজেই ছাড়িয়া দিবে।

রামার এই কথা সমাপ্ত হইতে না হইতে, তাহারা দুইজনে সভারামের বাড়ীতে আসিয়া পৌঁছিল। সাবিত্রীর পরিধেয় বস্ত্র পূর্ব্বেই ভিজিয়া গিয়াছিল। রামার বাড়ী হইতে আসিবার সময়ও একটু একটু বৃষ্টি পড়িতেছিল। সুতরাং রামার কাপড়ও ভিজিয়াছে। তাহার জ্বর ছিল। সে শীতে কাঁপিতে কাঁপিতে বলিল,—"সাবিত্রী দেখতো আগুন জ্বালিতে পার কি না, বড় শীত করিতেছে।"

সাবিত্রী অন্ধকারের মধ্যে গৃহে প্রবেশ করিয়া দেখিল যে, তাহার পিতার গাত্র-বস্ত্র জলে ভিজিয়া রহিয়াছে। শরীর একেবারে শীতল হইয়া পড়িয়াছে, ঘন ঘন শ্বাস বহিতেছে। সে তাহার পিতাকে বারম্বার ডাকিতে লাগিল। কিন্তু তাহার পিতা অচৈতন্যাবস্থায় পড়িয়া রহিয়াছে, কোন উত্তর পাইল না। তখন সে বাহির হইতে কিছু শুষ্ক খড় সংগ্রহ করিয়া আগুণ জ্বালিল, পিতার গাত্রের সিক্ত বস্ত্র উঠাইয়া ফেলিল, তাহার শরীর উষ্ণ করিবার নিমিত্ত নিজের হাত অগ্নিতে উষ্ণ করিয়া তাহার গাত্রে হাত বুলাইতে লাগিল। কিন্তু তাহার পিতার আর চেতনা হইল না। সাবিত্রী পূর্ব্বে কখন কাহার মৃত্যু দেখে নাই। লোকের মৃত্যুকালে কিরূপ অবস্থা হয় তাহা সে জানিত না। সুতরাং তাহার পিতার যে মৃত্যুকাল উপস্থিত তাহা বুঝিতে পারে না। কিন্তু রামা শত শত লোকের মৃত্যু-শয্যায় তাহাদিগকে সেবা শুশ্রূষা করিয়াছে। গ্রামস্থ লোকের বাড়ীতে কাহারও মৃত্যুকাল উপস্থিত হইলে, প্রায় সকলেই রাত্রি জাগরণ করিবার নিমিত্ত রামাকে ডাকিত। রামা যে কেবল রোগীর শুশ্রূষা করিত

এমন নহে, রোগীর মৃত্যু হইলে তাহাকে দাহ করিবার নিমিত্ত নিজে মাথায় করিয়া দোকান হইতে কাষ্ঠ আনিত, এবং চিতা খনন করিত। যাহা কিছু পরিশ্রমের কার্য্য তাহা লোকে রামা দ্বারা করাইয়া লইত, কোন কোন লোকের মৃত্যু-শয্যারপার্শ্বে সে সাত রাত্র একক্রমে জাগরণ করিয়াছে। সভারামকে ঘন ঘন শ্বাস ফেলিতে দেখিয়া, রামা তাহার হাত ধরিয়া নাড়ী দেখিতে লাগিল। রামা লোকের নাড়ী দেখিয়া মৃত্যুকাল উপস্থিত হইয়াছে কি না তাহা বুঝিতে পারিত।

নাড়ী দেখিয়া অতিশয় ত্রস্ততার সহিত রামা সবিত্রীকে বলিতে লাগিল—"সাবিত্রী আর কি দেখিতেছ? তোমার বাবা এখনই মরিবেন। আর বড় দেরি নাই। এ যে মৃত্যুকাল উপস্থিত। দেখ নারায়ণক্ষেত্রের কোন যোগাড় করিতে পার কি না। বুড়া সভারামের নারায়ণক্ষেত্র হবে না? তোমাদের বাড়ীতে নিমগাছ, আর বেলগাছ তো আছে। এখন বড় কেন্দে কেটে অস্থির হইও না। না—তুমি কিছু পারিবে না। আমি বেলের ডাল তুলসিগাছ আনিতেছি।" এই বলিয়া রামা তাড়াতাড়ী ঘরের বাহির হইল।

সাবিত্রী চমকিয়া উঠিল। তাহার সমস্ত শরীর রোমাঞ্চিত হইল। বারম্বার অশ্রুপূর্ণ নয়নে ডাকিতে লাগিল "বাবা!—বাবা!—বাবা!" কিন্তু কোন উত্তর নাই।

নারায়ণক্ষেত্র রচনা করিতে, যে যে গাছের আবশ্যক হয়, তৎসমুদয় রামা ক্রমে ক্রমে সংগ্রহ করিতে লাগিল। রামার দক্ষিণ হস্ত সবল থাকিলে কিছুই কষ্ট হইত না। বামহস্ত দ্বারা সকল কার্য্য সহজে করিতে পারিল না। অতি কষ্টে বামহস্ত দ্বারা একটা তুলসিগাছ সমূলে উৎপাটন করিল এবং ক্রমে ক্রমে অন্যান্য ফুলগাছের ডাল ভাঙ্গিয়া আনিয়া গৃহের প্রাঙ্গনে নারায়ণক্ষেত্র প্রস্তুত করিল। তৎপর আবার গৃহের মধ্যে প্রবেশ করিয়া সভারামের অবস্থা পরীক্ষা করিতে লাগিল। এবার সভা-রামকে কষ্টের সহিত শ্বাস ফেলিতে দেখিয়া বলিল—"সাবিত্রী তোমার পিতাকে ধর, এখন ঘরের বাহির করিতে হইবে।"

সাবিত্রী হতবুদ্ধি হইয়া পড়িল। কিন্তু রামা বারম্বার তাহার পিতাকে ধরিয়া উঠাইতে বলিতে লাগিল। সে কান্দিতে কান্দিতে পিতার মস্তকের দিক ধরিয়া উত্তোলন করিল। রামা বামহস্ত দ্বারা তাহার পদদ্বয় জড়াইয়া

ধরিল। অতিকষ্টে দুইজনে সভারামকে গৃহের বাহির করিয়া, রামা যে স্থানে নারায়ণক্ষেত্র রচনা করিয়াছিল, সেই স্থানে আনিয়া রাখিল। সে মৃতবৎ মৃত্তিকার উপর পড়িয়া রহিল। বাহিরে এখন জ্যোৎস্না উঠিয়াছে। গগনে আর মেঘ নাই। সাবিত্রী পিতাকে বারম্বার ডাকিতে লাগিল, বারম্বার করুণস্বরে বলিতে লাগিল—"বাবার মৃত্যুকালে যদি তাঁহার একটী কথা শুনিতে পাইতাম! আর তো বাবার মুখের কথা শুনিব না!"

রামা বলিল "সাবিত্রী তুমি তোমার পিতার কাণের কাছে হরিনাম বল। আমি দেখিয়াছি অনেক লোক নারায়ণক্ষেত্রেও হরিনাম শুনিয়া জাগিয়া উঠে।"

সাবিত্রী বারম্বার পিতার কাণের নিকট বলিতে লাগিল—"হরি হরি, বিপদভঞ্জন হরি,—দয়াময় ঠাকুর - হরি,—রাম—রাম।"

অনেকক্ষণ সভারামের কাণের নিকট হরিনাম বলিতে বলিতে, তাহার চক্ষুদ্বয় উন্মীলিত হইল, নির্নিমেষ দৃষ্টি সাবিত্রীর মুখোপরি আবদ্ধ হইয়া রহিল, যেন সে কি এক ভয়ঙ্কর স্বপ্ন দেখিতে দেখিতে সাহসা জাগ্রত হইয়াছে।

সাবিত্রী ডাকিল—"বাবা!" বৃদ্ধের ওষ্ঠদ্বয় নড়িতে লাগিল, বোধ হইল, যেন কি বলিতে চাহিতেছে; কিন্তু কথা ফুটিল না, তাহাঁর চক্ষু মুদিয়া আসিতে লাগিল।

সাবিত্রী আবার বলিল,—"বাবা!—বাবা! আমাকে ফেলিয়া চলিলে? বাবা! একটি কথা কও, আমি তোমার সাবিত্রী।"

বৃদ্ধ চক্ষুরুন্মীলন পূর্ব্বক অতিকষ্টে বলিল,—"যা - ই—হলধর—ম—হ—র——"

ইহার দুই এক মুহূর্ত্ত পরেই সভারাম মুখ বিকৃত করিল। এই তাহার অন্তিমকাল। শারীরিক সকল কষ্ট অতিক্রম করিয়া আত্মা অমৃত ধামে চলিল। দেখিতে না দেখিতে সভারামের শরীর জীবনশূন্য হইল।

নিতান্ত দীনদুঃখীর বেশে বঙ্গের একজন বিখ্যাত তন্তুবায় সভারাম এ সংসার পরিত্যাগ করিল। ইহার নির্ম্মিত বস্ত্র সর্ব্বদাই নবাবের রাজপ্রাসাদ সুশোভিত করিয়াছে; ইহার নাম বঙ্গদেশের সমুদয় ঐশ্বর্য্যশালিনী ভদ্র মহিলাদিগের নিকটেও পরিচিত ছিল। অনাহারে আজ সভারামের মৃত্যু হইল। কিন্তু পাঁচহাজার স্বর্ণমুদ্রা এখনও সভারামের শয়ন গৃহের মৃত্তিকার নীচে পড়িয়া রহিয়াছে। এ সংসারের কষ্ট যন্ত্রণা কেবল ধন সম্পত্তির দ্বারা নিবারিত হয় না।

